এবং স্বামিজীও চিকাগো হইতে রাজা সাহেবকে সেইভাবে অভিনন্দন পত্রের সুবিখ্যাত প্রত্যুত্তর দিয়াছিলেন। রাজা সাহেবের ক্রমশঃ স্বামিজীর উপর প্রগাঢ় শ্রদ্ধা ভক্তি উত্তরোত্তর বৃদ্ধি পাইতে লাগিল।

১৮৯৭ খৃষ্টাব্দে রাণী ভিক্টোরিয়ার জুবিলি দর্শন করিবার জন্য রাজা সাহেব লণ্ডনে গিয়াছিলেন। প্রত্যাবর্ত্তন করিয়া কাশ্মীর দর্শন করিতে যান। কিন্তু জয়পুরের মহারাজার সহিত রাজা সাহেবের বিতণ্ডা হওয়ায় রাজা সাহেব বড়ই বিষণ্ণ হইয়া পড়েন। রাজা সাহেব আগ্রায় আকবর বাদসার সমাধি সিকান্দ্রা দর্শন করিবার জন্য তথায় যান, সঙ্গে শাপুরের জামাতা ও মুন্‌সী জগমোহন লাল ছিলেন। রাজা সাহেব যেন একটু পরে যাইবেন এইরূপ ভাণ করিয়া সকলকে সরাইয়া দিয়া একেবারে তিনি উপরকার মিনারে উঠিয়া তোড়নের দিকে বাহিরে লম্ফ প্রদান করিয়া প্রাণত্যাগ করেন। এইরূপে স্বামিজীর এক বিশেষ ভক্ত রাজা-শিষ্য স্বর্গলোকে গমন করেন। রাজা সাহেবের পুত্র ১১ বৎসর প্রাপ্ত হইলে তাহারও হঠাৎ দেহত্যাগ হয়। খেতড়ি রাজ্যের উত্তরাধিকারী না থাকায় রাজ্য অপর বংশে চলিয়া যায়। কারণ রাজপুতানায় দৌহিত্র রাজ্যের উত্তরাধিকারী হয় না। সেই সব কারণের জন্য স্বামিজীর পত্রাদি এবং অন্যান্য দ্রব্যাদিও রাজগৃহে রহিয়া গেল; বোধ হয় তাহা আর পাইবার কোন আশা নাই।

রাজা সাহেবের দেহত্যাগ।

মুন্‌সী জগমোহন লাল এই বিপদেতে সর্ব্বস্বান্ত হইয়া

যান। তিনি গরীবভাবে কলিকাতায় এক মাড়োয়ারির আশ্রয়ে কয়েক বৎসর বাস করেন। তাঁহার উন্নতির সময় যে সমস্ত মাড়োয়ারি সম্মুখে যাইতে সাহস করিত না তাহারা তখন তাঁহাকে আশ্রিত বলিয়া আদেশ করিতে লাগিল। একদিন বর্ত্তমান লেখক সেই মাড়োয়ারির বাড়ীতে উপস্থিত ছিলেন, তখন আদেশ বাক্য শুনিয়া মুন্সী জগমোহন লালের চক্ষে জল আসিল এবং নিজের অদৃষ্টের প্রতি আক্ষেপ করিতে লাগিলেন। কিন্তু স্বামিজীর কথা শুনিলে তিনি তাঁহার সমস্ত দুঃখ কষ্ট ভুলিয়া গিয়া আবার পূর্ব্বেকার মত মাতোয়ারা হইয়া উঠিতেন। কয়েক বৎসর পর তিনি আলোয়ার মহারাজের উচ্চপদস্থ কর্ম্মচারি হইয়াছিলেন এবং "রাজরতন" বা "রাজরত্ন" উপাধি পাইয়াছিলেন। অবশেষে তিনি আলোয়ারেই বাস করিতে লাগিলেন।

কলিকাতায় মুন্সী জগমোহন লাল।

একবার তিনি কলিকাতায় আসিয়াছিলেন এবং "বিবেকানন্দ সমিতির" বাৎসরিক অধিবেশনে উপস্থিত হইয়া স্বামিজীর বিষয় অতি প্রগল্ভ ভাষায় এমন বক্তৃতা করিয়াছিলেন যে তাহাতে শ্রোতৃবৃন্দ মুগ্ধ হইয়া গিয়াছিল। আলোয়ারে অবস্থানকালে জীবনের শেষ সময় তিনি স্বামিজীর প্রসঙ্গ লইয়া একেবারে মাতিয়া থাকিতেন। সম্ভবতঃ ১৯২০ খৃষ্টাব্দে তিনি দেহত্যাগ করেন। স্বামিজীর তিনি একজন পরম ভক্ত ছিলেন সেইজন্য তাঁহার নাম উল্লেখ করা হইল।

যদিও খেতড়ির রাজা অজিত সিংয়ের সহিত স্বামিজীর

সাক্ষাৎ ও সৌহার্দ্দ হইয়াছিল কিন্তু তাহার পূর্ব্বাপর যে সকল ঘটনা ঘটিয়াছিল তাহাতে বেশ বোঝা যায় যে স্বামিজীর মনোভাব এই সময় বড়ই বিষণ্ণ ছিল। গুপ্ত মহারাজ একটি উপাখ্যান বলিয়াছিলেন কিন্তু কোন্ স্থানে হইয়াছিল তাহা ঠিক স্মরণ নাই। স্বামিজী একবার রমতা সাধুর ন্যায় এক ছোট রাজ্যে গিয়া উপস্থিত হন। অনেক লোক আসিয়া স্বামিজীর সহিত কথা কহিতে লাগিল। সারাদিনই লোক আসিতেছে, সারাদিনই লোক কথা কহিয়া চলিয়া যাইতেছে। দুপুর গেল, বৈকাল গেল, সন্ধ্যা গেল তবুও লোকের ভিড় কমিল না এবং খাবার কথাও কেহ একবার জিজ্ঞাসা করিল না বা কেহ কিছু দিলেও না। এইরূপে দুই এক দিন গেল। স্বামিজী তখন এক-রকম অজগরবৃত্তি অবলম্বন করিয়াছিলেন অর্থাৎ স্বেচ্ছায় কেহ আহার না দিলে তিনি চাহিয়া খাইবেন না। একটি ভাঙ্গি বা মেথর রাস্তা ঝাঁড় দিত আর সমস্ত ব্যাপার সে দেখিত। যদিও জাতিতে সে ভাঙ্গর কিন্তু তাহার ভিতর দয়ার ভাব ছিল। সে দেখিল যে একটা সাধুর কাছে দলে দলে লোক আসে, যায়, কিন্তু সাধুটা খেলে কি না খেলে সে বিষয় ত কেউ একবারও জিজ্ঞাসা করে না। দুই এক দিন এইরূপে যাইল অথচ কাহাকেও কিছু আহার্য্য আনিতে না দেখিয়া একটু অবসর পাইয়া ভাঙ্গি স্বামিজীকে বলিল, "এইত এত লোকজন আস্ছে যাচ্ছে কিন্তু আপনি কিছু খেয়েচেন কি ?"

স্বামিজী ও জনৈক ভাঙ্গি।

স্বামিজী সেই ভাঙ্গিকে স্পষ্ট বলিলেন যে, 'কয় দিন তিনি প্রায় অনাহারে রহেছেন।' সেই কথা শুনিয়া ভাঙ্গি তখন চঞ্চল ও ব্যথিত হইয়া স্বামিজীকে বলিল, "আমি জাতে ভাঙ্গি তা না হলে আপনাকে রুটী আনিয়া দিতাম।" স্বামিজী তাহার দয়ার ভাব শুনিয়া বলিলেন, "আচ্ছা তুমি আটা নিয়ে এস, রুটী করে নেওয়া যাবে।' ভাঙ্গি তদ্রূপ করিলে স্বামিজী তাহার প্রদত্ত রুটী খাইয়াছিলেন। এই কথা তত্রস্থ রাজার কাছে যাইলে রাজা ভাঙ্গিকে দণ্ড দিতে মনস্থ করিলেন, কিন্তু সেই সময় স্বামিজী তথায় উপস্থিত হইয়া রাজাকে তীব্রভাবে ভৎর্সনাসূচক কথা মিষ্ট ভাষায় বলিতে লাগিলেন। রাজা সেই সকল কথা শুনিয়া অপ্রতিভ হইয়া স্বামিজীর প্রতি আকৃষ্ট হইয়াছিলেন। গুপ্ত মহারাজ এই উপাখ্যানটি বলিবার সময় বলিতেন যে, "জামা-জোড়া পরা লোকের চেয়ে মেথর ভাঙ্গির ভিতর প্রাণ আছে।"

স্বামিজীর রাজপুতানা ভ্রমণ।

রাজপুতানায় ভ্রমণ করিতে করিতে কোন সময় স্বামিজী একস্থানে গিয়া পৌঁছান। তথায় কোন আশ্রয় বা আহারের বন্দোবস্ত না পাইয়া অগত্যা তিনি এক ইঁদারার অনতিদূরে একটী গাছের তলায় গিয়া বসিয়া রহিলেন। ক্ষুধা তৃষ্ণা যখন বেশী পাইত তখন কেহ ইঁদারা হইতে জল তুলিলে তাহার নিকট হইতে অল্পমাত্র জল লইয়া খাইয়া চুপ করিয়া বসিয়া থাকিতেন। তথায় আহারের কোন বন্দোবস্ত না থাকায় দুই তিন দিন এই ভাবে জল

খাইয়া কাটাইবার পর তিনি অজ্ঞান হইয়া পড়িয়া যান। সেই খবর তত্রস্থ রাজার নিকট যাইলে রাজা স্বামিজীকে বিশেষ যত্ন করিয়া রাখিয়াছিলেন। রাজপুতানায় অনেক ছোট ছোট রাজা বা জমীদার আছেন এবং এই ঘটনাটি কোথায় হইয়াছিল তাহা দীন মহারাজ বিশেষ করিয়া বলেন নাই।

এই সময় স্বামিজীর মনের ভাব বড়ই বিষাদপূর্ণ ছিল। সন্ন্যাস গ্রহণ করিয়াই বা কি হইল! কেবলমাত্র পথে ঘুরে ঘুরে বেড়ান এই না! কিছুই ত পাইলাম না, দেহরক্ষা বিড়ম্বনা মাত্র। বৌদ্ধগ্রন্থে লিখিত আছে যে উরুবিল্ব বা বুদ্ধগয়ায় শিলাখণ্ডে বসিবার পূর্ব্বে বুদ্ধদেবেরও মন এইরূপ ভীষণ বিষাদপূর্ণ হইয়াছিল। গৃধ্রকূট পর্ব্বত হইতে যখন তিনি উন্মত্তের ন্যায় উরুবিল্ব গ্রামের দিকে প্রস্থান করিয়াছিলেন তখন তিনি বলিয়াছিলেন, "ক্ষুৎ পিপাসা প্রথমশ্চৈব কামশ্চ দ্বিতীয় স্তথা, সংশয় তৃতীয়শ্চৈব অহংকার চতুর্থ চ।" বুদ্ধদেবের বিষাদভাবের সহিত স্বামিজীর এই সময়কার জীবনের বিষাদভাবের অনেকটা সৌসাদৃশ্য আছে। স্বামিজী এই সময় যে দু' একখানি পত্র লিখিয়াছিলেন তাহাও এইরূপ বিষাদ ও গভীর খেদোক্তি পূর্ণ ছিল। সেই সময় আলমরাজার মঠে শরৎ মহারাজ প্রভৃতিদেরও এইরূপ বিষাদভাব আসয়াছিল, কি হইল! শুধু ভিক্ষা করে খাওয়া! জীবনটা ব্যর্থ হয়ে গেল, কিছুই পাওয়া গেল না ইত্যাদি। স্বামিজীর বিষাদভাব।

স্বামিজীর Sturdyকে পরিব্রাজক অবস্থার গল্প বলা।

লণ্ডন অবস্থানকালে একদিন কথা প্রসঙ্গে স্বামিজী তাঁহার পরিব্রাজক অবস্থার কথা E. T. Sturdyকে বলিতে লাগিলেন, "এই সময় তাঁহার মনের ভাব অতি কষ্ট দায়ক হইয়াছিল। জীবন্ত মৃত্যু কাহাকে বলে তাহা তিনি প্রতিমুহূর্ত্তে অনুভব করিয়াছিলেন। নিজের অনাহার, মাথা গোঁজ্‌বার স্থান নাই, পথে পথে ভিক্ষা করে পাগলের ন্যায় ঘুরে বেড়াতেন। কোন জিনিষ তাঁহার সম্মুখে উদ্ভাষিত হয় নাই এবং তপ জপ করিয়াও কিছু ফল পাইতেছিলেন না। কতকগুলি ছেলেকে বাড়ী থেকে বার ক'রে এনে পথের ভিক্ষারি ক'রেছেন, তারা খেতে পাচ্ছে কি না পাচ্ছে বা তারা কি কচ্ছে সেই এক ভাবনা। পেছনে পুলিশের তাড়া। আবার গ্রামে গ্রামে ঘুড়ে দেখ্‌চেন অন্নাভাবে সকলে হাহাকার কচ্ছে। কি দুঃখ কষ্টেই না তাহারা দিন কাটাচ্ছে। নিজে ভগবান পেলুম না তার উপর লোকেরও কিছু কর্ত্তে পাল্লুম না" ইত্যাদি নানা কথা তিনি বলিতে লাগিলেন। F. T. Sturdyকে পূর্ব্বাবস্থার কথা বলিতে বলিতে তিনি আবার রম্‌তা সাধু হয়ে গেলেন। পরিব্রাজক অবস্থার সেই সকল ভাব ও ছবি যেন তাঁহার চক্ষের সম্মুখে আসিতে লাগিল। তাঁহার তেজঃপূর্ণ গম্ভীর মুখ পরিবর্ত্তিত হইয়া বিষাদপূর্ণ মুখ হইয়া গেল এবং চক্ষের কোনে জল আসিয়া দাঁড়াইল। সিংহকে শিকলে বাঁধিয়া বনের মাঝে একটা গাছে আঁটকাইয়া রাখিলে তাহার যেমন মনের ভাব ও শিকল ছিঁড়িবার চেষ্টা

হইয়া থাকে স্বামিজীরও এই সময় মনের ভাব তদ্রূপ হইয়াছিল। এই সময় অর্থাৎ দুই বা আড়াই বৎসর তাঁহার মনের ভাব অতি কষ্টদায়ক হইয়াছিল।

রাজপুতানায় অনেক স্থান রম্‌তা সাধুর ন্যায় ভ্রমণ করিয়া স্বামিজী কটিয়াওয়াড়ের দিকে চলিলেন। কোন্ কোন্ স্থানে কিরূপ ভাবে গিয়াছিলেন তাহা বর্ত্তমান লেখকের বিশেষ জানা নাই তবে তিনি জুনাগড়ের দেওয়ান হরিদাস বিহারিদাসের বাড়ীতে কিছুদিন ছিলেন। হরিদাস বিহারিদাসের নড়িয়ার গ্রামে বা নগড়ে স্বামিজী ঘুড়িতে ঘুড়িতে যান এবং অল্পদিন থাকিতে ইচ্ছা প্রকাশ করায় হরিদাস বিহারিদাস থাকিতে অনুমতি দিয়াছিলেন। সাধু থাকিবে দুবেলা দুমুঠো ভাত খাবে এইরূপ ভাবে প্রথমে অনুমতি দিয়াছিলেন—বিশেষ আলাপ পরিচয় বা শ্রদ্ধা ভক্তি কিছুই দেখান নাই। গুজরাট বা সিন্ধুদেশের আহারাদি বাঙ্গালীর পক্ষে বড়ই কষ্টদায়ক, ডালকে সিদ্ধ ক'রে শীলে বেটে হাঁড়ির জলে মিশিয়ে দেয় ও একটু মসলা ও ঘি দিয়া পাতলা জলের মত ডাল খায়। তরকারি নাম মাত্র। ভাত আর একটু ঘি।

স্বামিজীর জুনাগড়ে গমন।

লণ্ডন অবস্থানকালে জনৈক কাটিয়াওয়াড়ের যুবকের সঙ্গে কথাপ্রসঙ্গে স্বামিজী বলিয়াছিলেন, "সন্ধান করিয়া ঠিক করিলাম কোন্ ব্যক্তি হরিদাস বিহারিদাসের রন্ধন করে, তাহার সহিত ভাব করিয়া তাহাকে মাঝে মাঝে গান শুনাইতাম আর তার কাছে এই যাচ্ঞা করিলাম যে সে

যেন ডালের দানাগুলি একটু আলাদা ক'রে ভাতের সঙ্গে দেয়। তাহলে নূন লঙ্কা দিয়া ডালের বিচিগুলি টাক্‌না দিয়া দু' গরোস্ ভাত খাওয়া যাবে। এই ভাবে ত হরিদাস বিহারিদাসের বাড়ীতে ভাত খাওয়া যেত।" পরবর্ত্তী সময় কোন ধনাঢ্য ব্যক্তি একবার স্বামিজীকে জিজ্ঞাসা করিয়াছিলেন, 'স্বামিজী আপনি এত লঙ্কা খান কেন?' স্বামিজী গম্ভীর মুখ করিয়া শ্লেষপূর্ণভাবে তাহাকে প্রত্যুত্তর করিলেন, "মশাই, চির জাবনটা পথে পথে ঘুরে বেড়িয়েছি আর বুড় আঙ্গুলের টাক্‌না দিয়ে ভাত খেয়েছি। লঙ্কাই ত তখন একমাত্র সম্বল ছিল, ঐ লঙ্কাই ত আমার পুরাণ বন্ধু ও মিত্র। আজকাল নয় দু'চারটে জিনিষ খেতে পাওয়া যাচ্ছে কিন্তু চিরকালটা ত উপোষ ক'রে মরেছি।"

স্বামিজী ও হরিদাস বিহারিদাস।

হরিদাস বিহারিদাসের ধারনা ছিল যে স্বামিজী এক জন রমতা সাধু পথে পথে ঘুরে বেড়ায়, কোন যায়গায় আশ্রয় না পাইয়া তাহার বাড়ীতে আশ্রয় লইয়াছে। বড় মানুষের বাড়ী, দুটি খায় দায় তাহাতে কাহারও আপত্তি নাই। হরিদাস বিহারিদাস বোম্বাই সরকার হইতে জুনাগড়ের নবাবের দেওয়ান নিযুক্ত হইয়াছিলেন। হরিদাস বিহারিদাস নড়িয়ার গ্রামের একজন ধনাঢ্যবংশীয়। এক সময় হরিদাস বিহারিদাস অতি বিষণ্ণভাবে কয়েক দিন রহিলেন, কাহারও সাথে বিশেষ বাক্যালাপ করিতেন না। স্বামিজী তাঁহার বিমর্ষ ভাবের কারণ জিজ্ঞাসা করায় তিনি অনিচ্ছা প্রকাশ করিয়া বলিলেন, "আপনি সাধু, আপনার এ সকল কথা

শুনিয়া কি ফল হইবে ? রাজ সরকারের যাহারা চাকরি করে তাহাদের সর্ব্বদাই সশঙ্কিত থাকিতে হয়।” কিন্তু স্বামিজী আগ্রহ প্রকাশ করিলে তিনি বলিলেন যে, “বোম্বাই গভর্ণমেণ্ট জুনাগড় দরবারকে এক পত্র লিখিয়াছেন, সেই পত্রের কি উত্তর হইতে পারে সেই বিষয় লইয়া তিনি ভাবিতেছেন কারণ তিনি নবাবের কর্ম্মচারী আবার এদিকে বোম্বাই গভর্ণমেণ্ট হইতে তিনি নিযুক্ত হইয়াছেন। উভয়-কূল যাহাতে রক্ষা হয় এরূপ কোন উপায় স্থির করিতে পারিতেছেন না সেইজন্য এত বিমর্ষ।”

স্বামিজী হরিদাস বিহারিদাসের নিকট সমস্ত বৃত্তান্ত শুনিয়া কোন কথা না বলিয়া সম্মুখ হইতে একখানি কাগজ তুলিয়া লইলেন এবং আপন মনে ইংরাজীতে কি লিখিতে লাগিলেন। লেখা শেষ হইলে তিনি হরিদাস বিহারিদাসকে বলিলেন, “আচ্ছা এটা কেমন হয় দেখুন দেখি?” হরিদাস বিহারিদাস পত্রখানি পড়িয়া অতিশয় আহ্লাদ প্রকাশ করিয়া বলিলেন, “ঠিক এই চিঠিইত চাচ্ছিলাম, এই চিঠিতেই কাজ হবে” এই বলিয়া সেই চিঠির আর কোন পরিবর্ত্তন না করিয়া অবিকল নকল করিয়া এবং নাম স্বাক্ষর করিয়া বোম্বাই সরকারকে পাঠাইয়া দিলেন এবং তাহাতেই তাঁহার কার্য্য সফল হইয়াছিল। হরিদাস বিহারিদাস জিজ্ঞাসা করিলেন, “স্বামিজী আপনি কি ইংরাজী জানেন্? এযে দেখ্‌ছি খুব পাকা হাতের লেখা এবং রাজনীতি বিশেষ ভাবে না জানিলে এরূপ ভাবে কেহ চিঠি লিখিতে পারে

স্বামিজী হরিদাস বিহারীদাসকে পত্র লিখে দেওয়া।

না।" হরিদাস বিহারিদাসের তদবধি স্বামিজীর প্রতি প্রগাঢ় শ্রদ্ধা ভক্তি হইতে লাগিল এবং গুরুর মত শ্রদ্ধা করিতে লাগিলেন। সেই সময় হইতে স্বামিজীর সহিত হরিদাস বিহারিদাস মন খুলিয়া কথাবার্ত্তা কহিতে লাগিলেন এবং নানা বিষয় প্রশ্ন করিতেন, এমন কি রাজনীতি এবং রাজ্য কিরূপে চালাইতে হয় সে বিষয়েও তিনি প্রশ্ন করিতেন। হরিদাস বিহারিদাসের ভ্রাতুষ্পুত্র এবং অন্যান্য আত্মীয়রাও স্বামিজীর বিশেষ অনুগত হইয়াছিলেন। গুজরাট কাটিয়াওয়াড় বৈষ্ণব প্রধান দেশ; তথায় মাছ মাংস খাওয়া নিষিদ্ধ। সাধুর পক্ষে ত একেবারেই উচিত নয় সেইজন্য স্বামিজীর এই স্থানে মাছ, মাংস ও তামাকের একটু কষ্ট হইয়াছিল।

স্বামিজীর বোম্বায়ে গমন।

নড়িয়ারে কিছুদিন থাকিয়া গুজরাট কাটিয়াওয়ার ও অন্যান্য কয়েকটি স্থান দর্শন করিয়া স্বামিজী বোম্বায়ের দিকে চলিয়া যান। এই সময় তিনি কাহার সহিত পত্রাদি লিখিতেন না এবং পরিচিত কাহার সহিত সাক্ষাৎও করিতেন না। মহা বৈরাগ্য ও উন্মনা ভাব। সারদা মহারাজ ও গঙ্গাধর মহারাজের সহিত তাঁহার ভিন্ন ভিন্ন সময় দেখা হইয়াছিল। জীবনের সমস্ত শক্তি একটা কেন্দ্রে আনিয়াছেন—বিজয়ী হইবেন, নয় দেহত্যাগ করিবেন। এইজন্য তাঁহার এই সময়কার খবর বিশেষ কিছু সংগ্রহ করা যায় নাই, অল্পমাত্র নানাস্থান হইতে সংগ্রহ করা হইয়াছে।

১৮৯৪-৯৫ খৃষ্টাব্দে হরিদাস বিহারিদাস Opium Commissionএর সদস্য হইয়া কলিকাতায় আসেন এবং বড়বাজারের একটি বাড়ীতে থাকিতেন। বর্ত্তমান লেখক ও সান্ন্যাল মহাশয় তথায় তাঁহার সহিত সাক্ষাৎ করিতে গিয়াছিলেন এবং নিতান্ত আপনার লোকের মত তিনি মেলা-মেশা করিতেন। আলমবাজারের মঠে তিনি এক দিন ভাণ্ডারা দিয়াছিলেন এবং স্বামিজীর বিষয় অনেক কথা বলিয়াছিলেন, তবে সকল কথা এক্ষণে স্মরণ নাই। আমেরিকায় স্বামিজীর সহিত তাঁহার পত্রাদি লেখা চলিত। আমেরিকায় তখন স্বামিজী খুব বক্তৃতা দিয়া বেড়াইতেছেন সেই সকল বিষয়েই লোকের মন ধাবিত হইয়াছে, পরিব্রাজক অবস্থায় তিনি কোথায় কি করিয়াছিলেন সে সকল কথা বা বিষয় অতি সামান্য বলিয়া তখন বোধ হইত। সান্ন্যাল মহাশয়ের সহিত তাঁহার বেশ হৃদ্যতা হইয়াছিল। তিনি বিদ্রূপ করিয়া সান্ন্যাল মহাশয়কে বলিতেন, "বৈকণ্ঠ সান্নেল কেন? কথাটা হচ্ছে বৈকুণ্ঠ সান্ন্যাল।"

হরিদাস বিহারিদাসের কলিকাতায় আগমন।

১৮৯৬ খৃষ্টাব্দে হরিদাস বিহারিদাসের পরলোক গমন হয় এবং তদবধি তৎ পরিবারের আর বিশেষ কোন খবর পাওয়া যায় নাই।

গুজরাট ও অন্যান্য স্থান হইয়া স্বামিজী পুনায় গিয়াছিলেন। কিরূপ ভাবে পুনায় গিয়াছিলেন এবং তথায় কি কি করিয়াছিলেন তাহা বিশেষ কিছু জানা নাই; তবে পুনাতে যে তিনি খুব সংস্কৃত অধ্যয়ন করিয়াছিলেন সে বিষয় পরে

স্বামিজীর পুনায় গমন ও সংস্কৃত অধ্যয়ন করা।

প্রকাশ পাইয়াছিল। বাবুরাম মহারাজ একবার বলিয়াছিলেন, “স্বামিজী পরিব্রাজক অবস্থায় পুনা সহরে যান। সেই সময় বালগঙ্গাধর তিলক মহারাজের খুব খ্যাতি হইয়াছিল। স্বামিজীর অন্যত্র থাকিবার কোন সুবিধা না হওয়ায় তিলক মহারাজের বাড়ীতে থাকিবার মনস্থ করিলেন এবং গৃহস্বামী সম্মত হইলে স্বামিজী একটি পরিত্যক্ত গৃহে বাস করিতেন ও গৃহস্বামীর নিকট ভোজন করিতেন। সংস্কৃত শাস্ত্র পুনা সহরে বিশেষ ভাবে পাওয়া যায় সেইজন্য স্বামিজী তথায় থাকিতে মনস্থ করিলেন। এই সময় তিনি সংস্কৃত শাস্ত্র বিশেষভাবে অধ্যয়ন করেন ও সামান্য রমতা সাধু বলিয়া গৃহস্বামীর সহিত বিশেষ বাক্যালাপ বা পরিচয় হয় নাই। ১৮৯৭ খৃষ্টাব্দে বিশ্ববিজয়ী স্বামী বিবেকানন্দ যখন মাদ্রাজে উপস্থিত হইলেন তখন তিলক মহারাজ স্বাগ্রহে আপন বাড়ীতে আসিবার জন্য নিমন্ত্রণ করিয়া স্বামিজীকে টেলিগ্রাম প্রেরণ করেন এবং অপরিচিত বিশিষ্ট ব্যক্তিকে যেরূপ সম্মান করিয়া নিমন্ত্রণ করিতে হয় তিলক মহারাজও সেইভাবে নিমন্ত্রণ করিয়াছিলেন। স্বামিজী টেলিগ্রাম পাইয়া তিলক মহারাজকে প্রত্যুত্তরে উত্তর দেন যে, “অমুক সময়ে অমুক পরিত্যক্ত গৃহে যে সাধুটি আপনার বাড়ীতে বাস করিত আমি সেই আপনার পূর্ব্ব পরিচিত লোক।” এই উত্তর পাইয়া তিলক মহারাজ বড়ই সম্মান মনে করিয়াছিলেন, কারণ স্বামিজী এক সময় তাঁহার বাড়ীতে ছিলেন এবং সেই পূর্ব্ব ভাব অদ্যাপিও রাখিয়াছেন।

কংগ্রেস্ উপলক্ষে তিলক মহারাজ যখন কলিকাতায় আসিয়াছিলেন তখন তিনি বেলুড় মঠে যাইয়া স্বামিজীর সহিত দেখা সাক্ষাৎ করিতেন। উভয়ে মঠের মাঠেতে পায়চারি করিতে করিতে নানা কথাবার্ত্তা কহিতেন এবং সে সময় অন্য কাহার তথায় যাইবার অধিকার ছিল না। সেইজন্য তাঁহাদের কি কথাবার্ত্তা হইয়াছিল তাহা কেহ জানে না। নিশ্চয়ানন্দ স্বামী বলেন যে, "তিলক মহারাজ অনেক কার্য্যের ভাব ও প্রণালী স্বামিজীর নিকট হইতে পাইয়াছিলেন।"

বেলুড় মঠে স্বামিজী ও বালগঙ্গাধর তিলক।

এক সময় কোন স্থানে স্বামিজী ট্রেনে করিয়া যাইতেছিলেন, গায়ে গৈরিক পরিচ্ছদ ও নির্ব্বাক বিষণ্ণ বদন। সেই গাড়ীতে কতকগুলি ইংরাজী শিক্ষিত তৎদেশীয় ব্যক্তিও যাইতেছিলেন। তাঁহারা স্বামিজীর চেহারা ও বদন দেখিয়া পরস্পর বলাবলি করিতে লাগিলেন, "এই সব সন্ন্যাসীগুলি দেশের এক মহা কণ্টক। একেই তো দেশে দুর্ভিক্ষ ও দারিদ্রতা নিত্য লেগে র'য়েছে তাহার উপর এই ষণ্ডা লোকগুলি রোজগার ক'রবে না আর পরের অন্ন ধ্বংসাবে" ইত্যাদি তাঁহারা ইংরাজীতে কহিতেছিলেন। তাঁহাদের ধারণা ছিল যে উপস্থিত সন্ন্যাসীটি ইংরাজী জানে না। তাহার পর তাঁহারা সংস্কৃত বই হইতে শ্লোক উদ্ধৃত করিয়া তাহার ইংরাজীতে ব্যাখ্যা করিতে লাগিলেন কিন্তু তাঁহাদের উদ্ধৃত শ্লোক ও ব্যাখ্যা উভয়ই ভুল হইতেছিল। তাঁহাদের ভুল উদ্ধৃত ও ব্যাখ্যা

শুনিয়া স্বামিজী আর নীরবে থাকিতে না পারিয়া স্বয়ং উপযুক্ত ব্যাখ্যা করিয়া তাঁহাদিগকে ইংরাজীতে হৃদয়ঙ্গম করাইয়া দিলেন। স্বামিজীর নিকট ইংরাজীতে ব্যাখ্যা শুনিয়া তাঁহারা বড়ই অপ্রতিভ হইয়া পড়িলেন। তখন তাঁহারা বুঝিতে পারিলেন যে, এ লোকটি ভাল রকমই ইংরাজী জানেন এবং তাঁহাদের বিদ্রূপের সমস্ত কথাই বুঝিতে পারিয়াছেন। স্বামিজী তখন তাঁহাদের "সন্ন্যাস ধর্ম্মের উদ্দেশ্য" ও "ভারতের প্রকৃত অবস্থা" বিষদ্‌ভাবে ইংরাজীতে বুঝাইয়া দিলেন। স্বামিজীর পাণ্ডিত্য ও ইংরাজী ভাষার উপর অধিকার দেখিয়া বুঝিতে পারিল যে, তাঁহারা দিবাকরের কাছে সামান্য প্রদীপ মাত্র। সেই সময় হইতে তাঁহারা স্বামিজীর বিশেষ অনুগত হইয়াছিলেন।

ট্রেনে স্বামিজীর জনৈক ব্যক্তির নিকট শাস্ত্র ব্যাখ্যা করা।

স্বামিজী যদিও এই সময় অতি বিষণ্ণ ও বৈরাগ্যে পরিপূর্ণ হইয়া রমতা সাধুর ন্যায় নিজের ইচ্ছামত পর্য্যটন করিয়া বেড়াইতেছিলেন কিন্তু তাঁহার স্বভাবসিদ্ধ হাস্য কৌতুক কখন তিনি বিস্মৃত হন নাই। লণ্ডন অবস্থানকালে একবার স্বামিজী বলিয়াছিলেন, "এক সময় তিনি ট্রেনে করিয়া যাইতেছিলেন, সঙ্গে এমন একটি পয়সা নেই যে কিছু কিনে খান, পূর্ব্ব দিনেও বড় কিছু আহার জোটে নাই। ট্রেনে কতকগুলি বোম্বাই অঞ্চলের লোক ছিল তাহারা বলিলেন, "ইনি হিমালয়ের অনেক স্থান ঘুরিয়া বেড়ান, নিশ্চয়ই হিমালয়ের নিভৃত স্থানে কুত্‌মিলাল্ মহাত্মার সহিত ইঁহার সাক্ষাৎ হইয়াছে।" তাহারা থিওষ-

ফিস্ট ছিল; সেইজন্য হিমালয়ের অলৌকিক ঘটনা ও মহাত্মাদিগের অনেক আজগুবি গল্প সব কহিতে লাগিল। স্বামিজী হাস্য সম্বরণ করিয়া বেশ গম্ভীর মুখে তাহাদের আজগুবি গল্পের সহিত মিশিয়া যাইলেন এবং হঠাৎ তাহাদের বলিয়া উঠিলেন, "কুত্‌মিলালের কথা বোল্‌চেন্ কি এই কয়দিন আগে কুত্‌মিলালের ভাণ্ডারাতে গেছ্‌লুম। সে কি ব্যাপার! এই এত বড় বড় লাড্ডু (নিজের প্রকাণ্ড হাত দেখাইয়া) আর কত যে সাধু ভোজন ক'রেছে তার ইয়ত্তা নাই, সে যে কি ব্যাপার তা আর আপনাদের কি ব'লবো" এই বলিয়া তিনিও আজগুবি কথা বলিতে স্বরু করিলেন। স্বামিজী যে তাহাদের বিদ্রূপ করিতেছেন তা তাহারা বুঝিতে না পারিয়া স্বামিজীর সহিত মহা উল্লাসে মাতিয়া যাইল এবং আনন্দে স্বামিজীকে ভাল রকম কিছু ভোজন করাইয়া দিল। ভোজনান্তে স্বামিজী একটু সুস্থ হইয়া আবার ভাব পরিবর্তন করিয়া নিজ মূর্ত্তি ধারণ করিয়া তাহাদিগকে খুব ভৎর্সনা করিতে লাগিলেন। লণ্ডন অবস্থানকালে এই উপাখ্যানটি তিনি বিশেষ হাস্য কৌতুক করিয়া বলিতেন।

স্বামিজীর কুত্‌মিলালের গল্প বলা।

স্বামিজী বেলগাঁওয়ে কি ভাবে গিয়াছিলেন সে বিষয় বিশেষ জানা নাই। পরিব্রাজক বা সাধু যে প্রকারে ঘুরিতে ঘুরিতে যাইয়া আশ্রয় লয়, মনে হয় তিনিও সেই প্রকারে যাইয়াছিলেন। তখন কোন পত্রাদি যাতায়াত ছিল না সেইজন্য খবরাখবরও ছিল না। গরমকালে হঠাৎ

একদিন একখানা ফটোগ্রাফ আসিল, কোন ঠিকানা নাই, ছবিওয়ালা সেই ছবিখানি বর্ত্তমান লেখককে পাঠাইয়া দিয়াছেন। লম্বা চেহারা, পা পর্য্যন্ত ডবল-ব্রেষ্ট তুলা-ভরা জামা এবং মাথায় পাগ্‌ড়ি। ছবিটি দেখিয়াই স্বামিজীর চেহারা বুঝিতে পারা যাইল এবং শরীরটা একটু শুধরাইয়াছে বলিয়া মনে হইল। সেই ছবির সহিত পত্রাদি আর কিছু ছিল না।

কলিকাতায় স্বামিজীর ফটোগ্রাফ আনা।

১৯১০ খৃষ্টাব্দে বোম্বাই থেকে একটি যুবক-অধ্যাপক কলিকাতায় আসেন এবং স্বামিজীর তিথিপূজার দিন বেলুড় মঠে যান। তিনি একটি স্বামিজী সম্বন্ধে উপাখ্যান বলিয়াছিলেন। এক সময় স্বামিজী তাহাদের বাড়ীতে থাকিতেন, তখন তিনি বালক ছিলেন সেইজন্য স্বামিজী তাহাকে লইয়া খেলা করিতেন। দুই হাতের বেড় করিয়া তাহার ভিতর দিয়া কেমন করিয়া নিজের শরীর গলাইয়া লইতে হয় এইটি স্বামিজী তাহাকে শিখাইতেন। সংস্কৃতে ইহাকে "হস্ত চংক্রমন" বলে। বালকটি ক্রমে বড় হইয়া কলেজে পড়িতে লাগিল। হঠাৎ একদিন কলেজে দেখিল যে আমেরিকা বিশ্ববিজয়ী স্বামী বিবেকানন্দ মাদ্রাজে বক্তৃতা করিতেছেন। যুবকটি ট্রেনে করিয়া অতি সত্বর মাদ্রাজে যাইল এবং স্বামী বিবেকানন্দের সহিত সাক্ষাৎ করিবার জন্য অনেক চেষ্টার পর স্বামিজীর সম্মুখে উপস্থিত হইল। সম্মুখে উপস্থিত হইয়া দেখিল যে তাহাদের বাড়ীর সেই পূর্ব্ব পরিচিত সাধুটিই স্বামী

বিবেকানন্দ এবং যুবকটি আত্মপরিচয় দিলে স্বামিজী তাহাকে চিনিতে পারিলেন।

১৯২৪ খৃষ্টাব্দের সংবাদ পত্রে স্বামিজীর বেলগাঁওয়ে অবস্থানকালের একটি খবর প্রকাশিত হইয়াছিল। স্বামিজী যদিও সন্ন্যাসী কিন্তু ইংরাজীতেও কথাবার্ত্তা কহিতেন। দক্ষিণে তামাক সেবন করা হিন্দুর পক্ষে নিষিদ্ধ বিশেষতঃ সাধুর পক্ষে একেবারেই নয়। কিন্তু স্বামিজী তামাক সেবন ও সুবিধা হইলে আমিষ আহারও করিতেন। লোকটি বড় প্রীতিকর ও ভিতরে অদ্ভুত আকর্ষণী শক্তি ছিল বলিয়া কেহ কিছু আপত্তি করিত না। যদিও রমতা সাধু কিন্তু বসা দাঁড়া যেন কোন বড় ঘরের ছেলের মত ছিল। কেহ তর্ক করিতে গেলে নম্র, হাস্য কৌতুক প্রিয় স্বামিজী হঠাৎ ভাব পরিবর্ত্তন করিয়া মহা শক্তিশালী পুরুষ হইয়া প্রতিদ্বন্দিকে বিধ্বস্ত করিতেন। স্বামিজীর পড়াশুনা ও খবরাখবর সাধারণ লোকের অপেক্ষা অনেক বেশী দেখিয়া সকলে কোন তেজস্বী নূতন প্রকারের সাধু বলিয়া মনে করিত। বেলগাঁও হইতে স্বামিজী দক্ষিণে গমন করেন।

স্বামিজীর বেলগাঁওয়ে গমন।

বেলগাঁও পরিত্যাগ করিয়া স্বামিজী আপনার ইচ্ছামত দক্ষিণে যাত্রা করেন। মহা বিষণ্ণভাবে নিঃসঙ্গ অবস্থায় আবার একাকী পরিভ্রমণ করিতে লাগিলেন। অবশেষে কন্যাকুমারী দর্শন করিতে যান। এই সময়কার কথা তাঁহার বক্তৃতা ও চিঠি পত্রেতে কিছু কিছু পাওয়া যায়, এতদ্ব্যতীত বিশেষ কিছু জানা নাই।

স্বামিজীর মাদ্রাজে গমন।

দক্ষিণে অনেক স্থান ভ্রমণ করিয়া স্বামিজী মাদ্রাজে উপস্থিত হইলেন এবং তদানীন্তন সহকারী একাউণ্ট্যাণ্ট জেনারল্ মন্মথনাথ ভট্টচার্য্য মহাশয়ের বাড়ীতে আশ্রয় লইলেন। নাম ধাম কিছুই জানা নাই, কোন পরিচয় পত্রও নাই, জিজ্ঞাসা করিবারও কাহার সামর্থ্য নাই, শুধু সাধু ও শ্রীশ্রীরামকৃষ্ণদেবের বিশেষ ভক্ত এইটি মাত্র বোঝা যাইতেছিল। শ্রীযুত মন্মথনাথ ভট্টচার্য্য মহাশয় তাঁহার মধ্যম ভ্রাতা শ্যামবাজারের শ্রীযুত মণিন্দ্র ভট্টচার্য্যকে লিখিলেন যে, "একটি বাঙ্গালী সাধু তাহার কাছে আছেন, বয়স আন্দাজ ৩০-৩২ বৎসর, মুখ গোল, কপালে কাটা দাগ, ভাল গাহিতে পারেন, ইংরাজী লেখাপড়া ভাল রকমই জানেন, হাস্য কৌতুক প্রিয় ও শ্রীশ্রীরামকৃষ্ণদেবের বিশেষ ভক্ত, এ লোকটির বিষয় সন্ধান করিয়া আমায় মাদ্রাজে যেন জানান হয় এবং এ সকল কথা যেন বিশেষ গোপন রাখা হয়।" তদনুযায়ী শ্রীযুত মণিন্দ্র ভট্টচার্য্য ৭নং রামতনু বসুর গলির বাড়ীতে আসিয়া বর্ত্তমান লেখকের কাছে সব বলেন এবং সমস্ত পরিচয় ও লক্ষণ মিলিয়া যাইলে তিনি কাহার নিকট প্রকাশ করিতে নিষেধ করিয়া ফিরিয়া যাইয়া মাদ্রাজে সংবাদ পাঠান।

স্বামিজী দক্ষিণেরদিকে গিয়াছেন এ কথা পূর্ব্বে আভাষে জানা গিয়াছিল কিন্তু কোন্ স্থানে গিয়াছিলেন তাহার নিশ্চয়তা ছিল না, এক্ষণে হইল। এই সকল কথা শরৎ মহারাজ ও সান্ন্যাল মহাশয়কে জানান হইলে পুনরায় পত্র

লেখালিখি চলিতে লাগিল কিন্তু স্বামিজীর পত্রের ভাব স্বতন্ত্র হইল। রাজপুতানার পত্রতে যেমন শোকের ও বিষাদের ভাব ছিল, কখন বা কেবল রাগারাগি বা গালাগালির কথা ছিল তেমনি মাদ্রাজের প্রত্যেক পত্রাদিতে গাম্ভীর্য্য, সাহস, ভালবাসা ও উৎসাহপূর্ণ বাক্য প্রকাশ পাইতে লাগিল। পত্রাদি লিখিবার ধাঁজধরণও অন্য প্রকারের ছিল—যেন কোন উচ্চ শ্রেণীর লোক সকলকে আদেশ পত্র লিখিতেছেন। প্রত্যেকের নাম উল্লেখ করিয়া খোঁজ খবরও থাকিত এবং শাস্তীর ভাব ও সম্মুখে যেন কোন মহৎ উদ্দেশ্য রহেছে এই সকল কথাবার্ত্তা পত্রের প্রত্যেক পংক্তিতেই ছিল। গুপ্ত মহারাজ একবার হাস্য কৌতুক করিয়া বলিয়াছিলেন, "আমি ত কিছুই পাইনি, স্বামিজীও কিছু পান নাই তবে ভালবাসার জন্য একসঙ্গে থাক্‌তুম, আর ঘুরে ঘুরে বেড়াতুম ও গুরু ব'লে সেবা কত্তুম।" কিন্তু এই সকল পত্রাদির একটু আধুটু যাহা তিনি শুনিতেন তাহাতেই চমকিত ও হর্ষিত হইয়া বলিয়াছিলেন, "আরে বাবা এখন আর ঠাট্টা তামাসা নয় যে, এখন যে দেখ্‌চি কিছু পেয়েছে। এখন সম্মান ক'রে কথা কইতে হবে, আর হাসি তামাসা নয়! আরে তা না হ'লে কি আমার গুরু হ'তে পারে? আমার মতন বেয়াড়া লোককে শায়েস্তা ক'রতে না পার্‌লে সে কি কখন আমার গুরু হয়?" গুপ্ত মহারাজ অতি সরল লোক, কথার মারপ্যাঁচ কিছু জানিতেন না, তাই স্পষ্টভাবেই প্রাণের

মাদ্রাজ হইতে স্বামিজীর পত্র লেখা।

কথা কহিয়াছিলেন। ইহা শুনিয়া সকলেই বড় খুসী হইয়াছিল।

শ্রীযুত মন্মথনাথ ভট্টচার্য্যের বাড়ীতে অবস্থানকালে আলাসিঙ্গার মুখে যে সকল কথা শুনিয়াছিলাম তাহাই নিম্নে প্রদত্ত হইল।* প্রথমে একটি দু'টি করিয়া লোক স্বামিজীকে দেখিতে আসিল। ক্রমশঃ সংখ্যা বাড়িতে লাগিল এবং অল্পদিনের ভিতরেই জন সংখ্যা অত্যাধিক হইয়া উঠিল। রাত্রি ১২টা পর্য্যন্ত বহু লোক বসিয়া নানা কথাবার্ত্তা কহিত,—বিশ্রাম নাই, শ্রান্তি নাই। স্বামিজীর সহিত কথা কহিয়া সকলেই বড় আকৃষ্ট হইয়া পড়িল এবং তাহাদের ভিতর অনেকগুলি আত্মগোষ্ঠীর ভিতরও হইল। স্বামিজী একটু সময় পাইলে শ্রীযুত মন্মথনাথ ভট্টাচার্য্যের ছোট কন্যাটিকে গান শিখাইতেন এবং মাঝে মাঝে হারমোনিয়ম বাজাইয়া ছোট মেয়েটিকে সন্তুষ্ট করিতেন।

আলাসিঙ্গা।

Mandam Chakravarty Alasingha Parumal নামক জনৈক ব্রাহ্মণ যুবক পাচাই আপ্‌পাস কলেজের অধ্যাপক ছিলেন। তিনি স্বামিজীর প্রতি আকৃষ্ট হইয়া শিষ্য হইলেন। মহা উদ্যোগী ও সর্ব্ববিষয়ে উৎসাহী হইয়া কার্য্য করিতে লাগিলেন। আলাসিঙ্গাকে কৌতুহলচ্ছলে সকলে "মাদ্রাজের হরমোহন" বলিয়া ডাকিত। এই সময় স্বামিজী এক দুঃস্বপ্ন দেখেন যে তাঁহার মাতার মৃত্যু হইয়াছে। এই দুঃস্বপ্নে তাঁহার মনটা একেবারে দুঃখিত

হইয়া উঠিল এবং এ সকল কথা কাহাকেও না ফুটিয়া কেবল তিনি আলাসিঙ্গকে বলিলেন। সন্ন্যাসী হইয়া গৃহে আর পত্র লিখিবেন না কিন্তু প্রাণটি বড় ব্যথিত হইয়া উঠিল এবং স্বপ্নটি সত্য স্থির করিয়া তিনি শ্রাদ্ধ করিতে মনস্থ করিলেন। শ্রাদ্ধের কথা শুনিয়া আলাসিঙ্গা স্বামিজীকে বলিলেন, "আপনি সন্ন্যাসী হইয়া কি করিয়া মাতার শ্রাদ্ধ করিবেন ?" স্বামিজী গম্ভীর হইয়া শঙ্করাচার্য্য যে স্বীয় মাতার শ্রাদ্ধ করিয়াছিলেন সেই সকল বিষয় তাহাকে বলিলেন, কিন্তু কলিকাতার সংবাদ কেহই লইলেন না। অবশেষে আলাসিঙ্গা বলিলেন, "স্বামিজী, কয়েক মাইল দূরে রেল ক'রে যাইলে এক পিশাচসিদ্ধ আছে সে সমস্ত অতীত ভবিষ্যৎ ঘটনা বলিতে পারে। পারিশ্রমিক স্বরূপ ১০৲ টাকা লয় এবং কেহ "কারণ" লইয়া যাইলে বড়ই সন্তুষ্ট হয়। লোকটি অতিশয় কারণপ্রিয় ও শ্মশানে একটি খোড়ো ঘরে বাস করে।"

স্বামিজীর মাতার শ্রাদ্ধ করিবার ইচ্ছা।

চার পাঁচ জন মিলিয়া একদিন স্বামিজী সেই পিশাচ-সিদ্ধর কাছে যাইলেন। স্থানটি শ্মশান, চারিদিকে হাড়, ছাই, ভস্ম ইত্যাদি ছড়ান রহিয়াছে। একটা বড় গাছ আছে তার কাছে একটা মেটে ঘর বেঁধে সেই পিশাচসিদ্ধ বাস

আলাসিঙ্গা সঙ্গে ক'রে এক বোতল মদ ও ১০৲ টাকা লইয়া যাইয়াছিল, সেই দুটি দিলে সেই পিশাচসিদ্ধ তাড়াতাড়ি সেই মদ ও টাকা নিয়ে তাহার মেটে ঘরটিতে ঢুকিয়া দোর বন্ধ করিল ও চীৎকার করিয়া কাতরস্বরে নিজের

ভাষায় কি বলিতে লাগিল। স্বামিজী সেই চীৎকার শুনিয়া আলাসিঙ্গাকে জিজ্ঞাসা করিলেন, 'ও কি বোল্‌ছে? ও চিৎকার করে কেন?' আলাসিঙ্গা ইংরাজীতে স্বামিজীকে বুঝাইয়া দিলেন যে ও বোল্‌ছে ঐ লোকটিকে এখান থেকে চলে যেতে বল, ওর গা থেকে বড় তেজ বেরুচ্ছে তাতে আমার গা জ্বলে যাচ্ছে, আমি ওর সব কথা বলে দিচ্ছি কিন্তু ওকে এ শ্মশানভূমি থেকে চলে যেতে বল, ও যেন দূরে চলে যায় আমি ওর তেজ সহ্য কর্ত্তে পাচ্ছিনি।" তাহা শুনিয়া স্বামিজী হাস্য করিয়া আলাসিঙ্গাকে বলিলেন, 'দূঃ শ্যালা, মাতাল মাতালস্য নানা ভঙ্গী' এই বলিয়া স্বামিজী সেই স্থান হইতে বাহির হইয়া দূরে চলিয়া যাইলেন এবং একটা ফুল গাছ থেকে ফুল তুলিয়া কখন বা শুঁকিতে লাগিলেন কখন বা চট্‌কাইতে লাগিলেন ও আপন মনে বাঙ্গালা গান গাহিতে লাগিলেন। কিন্তু আলাসিঙ্গা প্রভৃতিরা শ্মশানে সেই ঘরটির সম্মুখে দাঁড়াইয়া রহিল। তখন পিশাচসিদ্ধ কতকগুলি কাগজ লইয়া নিজের ভাষায় অনবরত লিখিতে লাগিল। এক তাড়া কাগজ লেখা হইলে সেই কাগজগুলি আলাসিঙ্গার হাতে দিয়া পিশাচসিদ্ধ বলিল যে, প্রত্যেক কাগজে, প্রত্যেক পাতায় উহার নাম সহি করিতে বল। আলাসিঙ্গা সেই কাগজ-গুলি আনিয়া স্বামিজীকে নাম সহি করিতে বলিলে তিনি তদ্রূপই করিয়াছিলেন।

জনৈক পিশাচ সিদ্ধ।

আলাসিঙ্গা সেই কাগজগুলি পড়িয়া স্বামিজীকে

ইংরাজীতে বুঝাইয়া দিতে লাগিলেন। তাহাতে লেখা ছিল যে, "আগেকার নাম নরেন্দ্রনাথ। পিতার নাম বিশ্বনাথ দত্ত, মাতার নাম ভুবনেশ্বরী। মাতা এখন জীবিতা আছেন, কোন অসুখ হয় নাই। স্বামিজীর জন্ম ১৮৬৩ খৃষ্টাব্দে। ২১ বৎসরে পিতৃ বিয়োগ হয় তাহার পর সংসারে অনেক কষ্ট হয়। তদন্তর গুরুর বিশেষ আশ্রয় পান ও অনেক শাস্ত্র পাঠ করিয়াছেন। মনে একটা আতঙ্ক হইয়াছে যে গুরু তাহাকে ত্যাগ করিয়াছেন কিন্তু গুরু অলক্ষিতভাবে সর্ব্বদাই কাছে আছেন ও রক্ষা করিতেছেন। বিপদের দিন কাটিয়া যাইল ওমুক মাস থেকে শুভ দিন আসিবে। বহুদূরে সমুদ্র যাত্রা করিতে হইবে। তাহার পর বিশ্ব-বিজয়ী ও জগত বিখ্যাত হইবেন এবং অনেক হিতকর কার্য্য করিবেন" এইরূপ অনেক কথা লেখা ছিল। এই কাগজ লিখিত কথা যে সত্য ইহার প্রমাণস্বরূপ স্বামিজী অমুক ফুল তুলিয়া লইয়া শুঁকিবেন এবং গুন্ গুন্ করিয়া নিজের ভাষায় একটি গান করিবেন। স্বামিজী ও আলাসিঙ্গা প্রভৃতিরা সকলে সেই কাগজগুলি পড়িয়া আশ্চর্য্যান্বিত হইয়া উঠিলেন কারণ নাম, ধাম ও পূর্ব্ব ঘটনা সমস্তই ঠিক মিলিয়া গিয়াছিল।

পিশাচসিদ্ধের স্বামিজীর বিষয় বলা।

তাহার পর স্বামিজী আলাসিঙ্গার মারফৎ পিশাচসিদ্ধকে অনেক প্রশ্ন করিতে লাগিলেন। তখন সে কারণের বোতলটী অনেকটা খাইয়াছে ও একটু প্রফুল্ল হইয়াছে। সঙ্গে তার একটি স্ত্রীলোক ছিল তখন সে সরিয়া যাইল।

পিশাচসিদ্ধর পূর্ব্বজীবন বলা।

পিশাচসিদ্ধটি বলিতে লাগিল, 'সে পূর্ব্বে নিম্ন শ্রেণীর লোক ছিল এবং বালক অবস্থায় একদল সাধুর সহিত মিশিয়াছিল। একজন সাধুর বিশেষ সেবা করায় তিনি প্রসন্ন হইয়া তাহাকে জপ ধ্যানের কতকগুলি প্রক্রিয়া শিখাইয়া দিয়াছিলেন। কিছুকাল সেইভাবে জপ করিবার পর তাহার ভিতর একটা শক্তি উৎপন্ন হইল কিন্তু পূর্ব্বের নিষ্ঠা তখন চলিয়া যায়। কেউ কিছু প্রশ্ন করিলে কারণপ্রিয় ও বামাচারি পথ অবলম্বন করিয়া পূর্ব্ব শিক্ষিত ভাবে ধ্যান করিতে থাকিলে সম্মুখে একটি মূর্ত্তি দেখিতে পায়। সেই মূর্ত্তিটি সমস্ত প্রশ্নের উত্তর বলিয়া যায় আর সে সেইগুলি কাগজে লিখিয়া লয়। কখন কখন দুষ্ট মূর্ত্তিটি স্পষ্টভাবে প্রকাশ পায় না, তখন সে একটি শ্লেটে অঙ্কের তেরিজ কষিতে আরম্ভ করে। তখন তাহাতেই তাহার মন নিবিষ্ট হইয়া যায় এবং মূর্ত্তিটি তখন স্পষ্ট হইয়া প্রতীয়মান হয় এবং সমস্ত কথা বলিয়া দেয়। ইহা ছাড়া সে বিশেষ কিছু জানে না। সেই সমস্ত কথা শুনিয়া স্বামিজী আবার ফিরিয়া আসিলেন।

মুন্‌সী জগমোহন লালের সহিত বর্ত্তমান লেখকের সাক্ষাৎ কালে সেই পিশাচসিদ্ধর কথা বর্ত্তমান লেখক মুন্‌সী জগমোহন লালকে জিজ্ঞাসা করিয়াছিল। মুন্‌সী জগমোহন লাল বলিলেন, "তাহাকে ১০৲ টাকা ও এক বোতল মদ দিতে হয়। কিন্তু মুন্‌সী জগমোহন লালের বিষয় সে যে সকল কথা বলিয়াছিল তাহা সকলগুলি ঠিক

হয় নাই। অতীত ও ভবিষ্যতের কথার ভিতর কিছু মিলিয়াছিল বটে কিন্তু অনেক স্থলেই মিল হয় নাই। এই জন্য মুন্সী জগমোহন লাল সেই পিশাচসিদ্ধটির উপর বিশেষ আস্থা প্রকাশ করিলেন না।

স্বামিজীর মন এতদিন ধরিয়া বড়ই বিষণ্ণ ছিল। তাঁহার জীবন যে ব্যর্থ হইয়াছে এইটি তাঁহার ধারণা হইয়াছিল কিন্তু পিশাচসিদ্ধর কথা শুনিয়া তাঁহার প্রাণে আবার আশার সঞ্চার হইতে লাগিল ও মনে প্রবলশক্তি আসিতে লাগিল। চিকাগোর ধর্ম্ম সভায় যাইতে তাঁহার মনে এক নূতন ভাব উঠিল এবং ক্রমেই তাঁহার ভিতরে গাম্ভীর্য্য ও সিংহবল আসিতে লাগিল।

পি, সিঙ্গারাভেলু মুদালীয়ার।

পি, সিঙ্গারাভেলু মুদালীয়ার খৃষ্টান কলেজের একজন বিজ্ঞানের সহকারী অধ্যাপক ছিলেন। আলাসিঙ্গার পরম বন্ধু এই জন্য স্বামিজীর কাছে আসিতে লাগিলেন ও স্বামিজীর অন্তরঙ্গ শিষ্য হইলেন। তিনি কিছুদিন ফল ও দুগ্ধ খাইয়াছিলেন সেইজন্য সকলে তাহাকে "কিড়ি" বা টিয়া পাখী বলিত এবং তিনি সেই নামেই বন্ধু বান্ধবের নিকট পরিচিত হইয়াছিলেন। কিড়ি অত্যন্ত বালক স্বভাব ও ভাবপ্রবণ ছিলেন। কথা বলিতে বলিতে অনেক সময় কাঁদিয়া ফেলিতেন। প্রগাঢ় ভক্তি এবং কি করিয়া লোকের সেবা করিবেন এইটি তাঁহার বিশেষ লক্ষ্য ছিল; কর্ম্ম ও জ্ঞানভাবের চেয়ে সেবা ভাবটা তাঁহার ভিতর বেশী ছিল। তিনি বর্ত্তমান লেখককে যে সব পত্র লিখিয়াছিলেন

তাহাতে কি ভালবাসাপূর্ণ অমায়িক ভাব ছিল! যেন স্বামিজীর প্রতি তাহার প্রাণটা গলিয়া গিয়াছে এবং প্রাণের গভীর স্থান থেকে সে ভাব উঠিতেছে। দুর্ভাগ্যবশতঃ সে পত্রগুলি নষ্ট হইয়া গিয়াছে।

বর্ত্তমান লেখক ও কিড়ি।

১৮৯৬ খৃষ্টাব্দে মার্চ্চ মাসে বর্ত্তমান লেখক মাদ্রাজে যাইয়া দুই ঘণ্টা ছিল। কিড়ি আধ ঘণ্টার ভিতর স্বামিজী সম্বন্ধে যাহা বলিয়া গিয়াছিলেন তাহাই নিম্নে প্রদত্ত হইল। কিড়ি বলিয়াছিলেন, স্বামিজীর ভাব সর্ব্বতোমুখি। একবার কথা উঠিল যে কি ক'রে হরিণ শিকার করা হয়। স্বামিজী বলিলেন, 'মনটাকে একাগ্র করিয়া যদি বন্দুক হরিণের দিকে রাখা যায় তা'হলে গুলি অব্যর্থ ভাবে হরিণকে লাগ্‌বে।' এইরূপ কথার পর স্বামিজীর একদিন শিকার করিবার ইচ্ছা হইল। কোন একস্থানে তাহারা কয়জন মিলিয়া হরিণ শিকার করিতে যাইলেন। স্বামিজী প্রথম যৌবনকালে কুস্তি, জিবনাষ্টিক্, তরোয়াল ও লাঠি খেলা শিখিয়াছিলেন কিন্তু সন্ন্যাসী হইয়া কখন সে বিষয়ের চর্চ্চা করেন নাই। স্বামিজী যখন মাঠে যাইয়া বন্দুক হাতে ক'রে দাঁড়া'লেন তখন স্বতন্ত্র ব্যক্তি! তাঁহার সাধু ভাব যাইয়া ক্ষত্রিয় ভাব দাঁড়াইল; হাতের বন্দুক একবারও কাঁপিল না, দৃষ্টি ঠিক করিয়া লইলেন এবং এমন ভাবে গুলিটি ছুঁড়িলেন যে হরিণটির পায়ে গিয়া বিঁধিল ও হরিণটি পড়িয়া গেল। কিড়ি আহ্লাদ করিয়া উত্তেজিত ভাবে বলিলেন, Swamiji was a dead shot অর্থাৎ

স্বামিজীর অব্যর্থ সন্ধান ছিল। পাকা শিকারি যেরূপ ভাবে শিকার করে তিনিও সেইরূপ ভাবে শিকার করা সেইদিন দেখাইয়া দিলেন।

কিড়ি আর একটি গল্প বলিয়াছিলেন। একদিন স্বামিজী সন্ধ্যার সময় বসিয়া নৃত্য গীতের কথা বলিতে-ছিলেন। নৃত্য বা হস্তপদাদি সঞ্চালনে যে মানসিক নানা প্রকার ভাব প্রকাশ করা যায় তাহাই তিনি উপস্থিত সকলকে বুঝাইতে লাগিলেন। সেই সমস্ত বিষয় বুঝাইতে বুঝাইতে তিনি উত্তেজিত হইয়া সহসা বলিয়া উঠিলেন, 'একখানা সাড়ী কাপড় নিয়ে এসোতো?' কাপড়খানি আনা হইলে তিনি নিজ গৈরিক বসনের উপর সেই সাড়ী-খানি স্ত্রীলোকের ন্যায় পড়িয়া লইলেন। তখন তিনি যে সাধু বা পুরুষ মানুষ সেইটি ভুলিয়া গিয়াছেন এবং নিজে স্ত্রীলোক এইটি ধারণা হইল। অবিলম্বে বাইজীর ন্যায় হস্তাদি সঞ্চালন করিয়া নৃত্য করিতে লাগিলেন। নানারূপ ভাবভঙ্গি ও অঙ্গাদি পরিচালন করিয়া বাইজীর ন্যায় নৃত্য করিতে লাগিলেন। সকলে স্বামিজীর সেই ভাব দেখিয়া অবাক হইয়া রহিল। বাদ্যের সহিত কোন যায়গায় তাল কাটিয়া যাইল না। গৃহমধ্যে যেন কোন শিক্ষিত বাইজী আসিয়া গান করিতেছে সেইটি সকলে অনুভব করিতে লাগিল। কিড়ি বলিয়াছিলেন, "ভাবের সহিত সহসা শরীরকে পরিবর্তন করা স্বামিজী অদ্ভুতরূপে দেখাইয়াছিলেন।"

**স্বামিজীর সাড়ী কাপড় পরিধান করিয়া নৃত্য করা।**

তাহার পর কিছি সাধারণ লোকদিগের প্রতি ভালবাসা, কি করিয়া তাহাদের কল্যাণ ও উন্নতি হইবে সেই সমস্ত বিষয়ে কথা বলিতে বলিতে কাঁদিয়া ফেলিলেন। পুনরায় কিছি বলিতে লাগিলেন, গরিব দুঃখীর কোন কষ্ট দেখিলে স্বামিজীর মুখ রূপান্তরিত হইয়া যাইত, অনেক সময় তিনি বিমর্ষ হইয়া থাকিতেন ও তাঁহার চক্ষুতে জল দেখা যাইত।

এই সময় মুন্সী জগমোহন লাল মাদ্রাজে স্বামিজীর সহিত দেখা করিতে আসেন এবং সান্যাল মহাশয়ের নিকট স্বামিজীর পত্রাদি আসিতে লাগিল। প্রত্যেক পত্রখানি ভালবাসা ও উৎসাহে পরিপূর্ণ। প্রত্যেকের নাম করিয়া খবরাখবর লওয়া এবং তিনি যে এইবার একটা বিশেষ কিছু কায করিবেন তাহারই পূর্ব্ব সূচনা দেখা যাইতেছিল।

মাদ্রাজ হইতে স্বামিজীর পত্র লেখা।

একবার একখানি পত্র আসিল যে তিনি হাইদ্রাবাদে যাইতেছেন, পাঁচ ছয় দিন বাদে পুনরায় মাদ্রাজে ফিরিবেন। খেতড়ির রাজা অজিত সিংয়ের দয়া-দাক্ষিণ্য, সেবা ও গুরুভক্তি প্রভৃতির নানা সুখ্যাতিপূর্ণ পত্র আসিতে লাগিল। রাসমণির জামাতা মথুরচন্দ্র বিশ্বাস যেমন শ্রীশ্রীরামকৃষ্ণদেবের সেবা করিয়াছিলেন রাজা অজিত সিংও স্বামিজীকে সেইরূপ ভাবে ভক্তি করিতেন।

এই সময় মাদ্রাজ থেকে একখানি পত্র আসিল যে স্বামিজী আমেরিকায় চিকাগো মহাসভায় যাইতে ইচ্ছা করিয়াছেন। যাওয়া কতদূর সম্ভব হইবে এবং যাইয়া কৃতকার্য্য হইতে পারিবেন কি না সে বিষয়ে তাঁহার বিশেষ

সন্দেহ ছিল সেইজন্য শ্রীশ্রীমাতাঠাকুরাণীর আশীর্ব্বাদ চাহিয়াছিলেন। স্বামিজী কথাটি অতি গোপন রাখিতে বলিয়াছিলেন বলিয়া এই সকল কথা শরৎ মহারাজ, যোগেন মহারাজ, সান্ন্যাল মহাশয় ও বর্ত্তমান লেখক ব্যতীত আর কেহই জানিত না। অপরের কাছেও এ বিষয় উল্লেখ করা হইত না। যাহা হউক এই সময় ত স্বামিজীর আমেরিকা যাইবার জন্য বিশেষ উদ্যোগ চলিতে লাগিল।

লণ্ডন অবস্থানকালে কৃষ্ণ মেনন্ নামক জনৈক মাদ্রাজী যুবক স্বামিজীর নিকট যাইত। একদিন স্বামিজী বলিতে লাগিলেন, "দেখ আমি এই মেননের দেশে গেছ্‌লুম। সেই সেতুবন্ধ রামেশ্বরের দিকে গিয়ে দেখি যে এক বীভৎস কাণ্ড! মেয়েদের কোমর পর্য্যন্ত কাপড় পরা আর উপরকার অঙ্গটা একেবারে খোলা। আরে ছি! ছি!! দেখে লজ্জা কর্ত্তে লাগ্‌লো।" মেনন বলিত, "স্বামিজী যখন মাদ্রাজের দিকে ছিলেন তখন আমি তাঁহার কোল্কেতে তামাক ভোরে দিতুম, এইটাই ছিল আমার প্রধান কায।" মেনন্ কথাটি এমন বুক ফুলিয়া গর্ব্ব করিয়া বলিল যে বর্ত্তমান লেখক তাহা শুনিয়া স্তম্ভিত হইয়া রহিল। মেননের ভক্তিপূর্ণ কথাটি শুনিয়া বুঝা যাইল যে, স্বামিজীকে তামাক সেজে খাওয়ানই তাহার সর্ব্ব কার্য্য অপেক্ষা শ্রেষ্ঠ কার্য্য, এবং তাহার সৌভাগ্য যে সে সেই কাজ করিবার অধিকার পাইয়াছিল। স্বামিজী ও কৃষ্ণ মেনন।

একদিন স্বামিজী কর্ণেল অল্‌কটের সহিত সাক্ষাৎ

করিতে যান, সঙ্গে মেনন ও জনকতক লোক ছিল। স্বামিজীর মুণ্ডিত মস্তক ও মাথায় পাগড়ি। অল্‌কটের সহিত নানাপ্রকার কথাবার্ত্তা কহিতে কহিতে স্বামিজী মৃদুভাব হইতে ক্রমশঃ তীব্রভাব ধারণ করিলেন, অবশেষে অল্‌কটকে ধম্‌কাইতে সুরু করিলেন। স্বামিজী নির্ভীক ভাবে বলিতে লাগিলেন, "তুমি কতকগুলি ভূতুড়ে ধর্ম্ম চালাচ্ছ কেন? তোমার মহাত্মারা উড়ে যাচ্ছে, উড়ে আস্‌ছে, মাথার পাগড়ি রেখে যাচ্ছে, এ সব কি কচ্ছ? আর যত আহাম্মক মাদ্রাজী ছোঁড়াদের মাথা খাচ্ছ। তুমি হিন্দু ধর্ম্মের কি জান? যত বাজে ধূয়ো তুলেছ" এইরূপ ভাবে তীব্র ভৎর্সনা করিতে লাগিলেন। মেনন ও তাহার সঙ্গীরা স্বামিজীর ভৎর্সনা শুনিয়া স্তম্ভিত ও চমকিত হইয়া রহিল। কিয়ৎক্ষণ পর স্বামিজী ক্রোধ সম্বরণ করিয়া শান্ত ও গম্ভীর হইয়া তাঁহার আমেরিকা যাওয়ার বিষয় অল্‌কটকে জ্ঞাপন করিলেন এবং বলিলেন, "তোমার তো আমেরিকায় অনেক বন্ধু-বান্ধব আছেন তাঁহাদের নিকট পরিচয় পত্র দাও না?" অল্‌কট একটু মৌন হইয়া থাকিয়া পরিচয় পত্র দিতে অনিচ্ছা প্রকাশ করিলেন। তখন স্বামিজী পুনরায় ক্রুদ্ধ হইয়া নিজের মস্তকোস্থিত পাগড়ি উন্মোচন করিয়া অল্‌কটকে বলিলেন, "এই একটা নেড়া মাথার কাছে তোমার বিশ হাজার থিওযফিষ্ট দাঁড়াতে পারে না। এই গেরুয়া পড়া নেড়া মাথাগুলি রাজাদের উপর কথা চালায়, আর সমস্ত ভারতবর্ষে যেখানে যত হিন্দু আছে তাদের

স্বামিজ ও অলকট্।

গুরু হ'য়ে আদেশ চালাচ্ছে।" মেনন বলিতে লাগিল, "স্বামিজী যখন এই কথাগুলি অল্‌কটকে বলিতেছিলেন তখন তাঁহার চক্ষু থেকে অগ্নিশিখা বাহির হইতে লাগিল। সমস্ত উপস্থিত লোকই হতভম্ব হইয়া রহিল এবং সন্ন্যাসীর কি উচ্চ আদর্শ ও অদ্ভুত শক্তি তাহাই সকলে সেদিন নূতন ভাবে দেখিতে লাগিল। সন্ন্যাসী ভিক্ষুক নয়,—জগৎ গুরু এই ভাবটি তিনি যেন সেদিন সকলকে বুঝাইয়া দিলেন। অবশেষে স্বামিজী একটু হাসিতে হাসিতে অল্‌কটকে বলিলেন, "অনেকক্ষণ বকিয়েছ, দাও গোটা কতক চুরুট্ দাও টানি" এই বলিয়া গোটা পাঁচ ছয় চুরুট্ লইয়া হাসিতে হাসিতে সঙ্গের লোকগুলিকে লইয়া চলিয়া আসিলেন এবং রাস্তায় আসিয়া অনেক কৌতুক ও ব্যঙ্গ করিতে লাগিলেন।

স্বামিজী ও মাদ্রাজী ব্রাহ্মণ

মেনন জাতিতে অব্রাহ্মণ ছিলেন সেইজন্য মাদ্রাজ দেশের ব্রাহ্মণেরা মেননের জাতিকে শূদ্র বা তদনুরূপ মনে করিয়া তাহাদের সাথে আহারাদি করিতেন না। একবার কতকগুলি মাদ্রাজী ব্রাহ্মণ আসিয়া স্বামিজীর সহিত নানা বিষয় কথা কহিতে লাগিলেন। কথা প্রসঙ্গে তাহারা স্বামিজীকে জিজ্ঞাসা করিলেন, "স্বামিজী আপনি কি জাতি?" স্বামিজী গম্ভীর হইয়া প্রত্যুত্তর করিলেন, "I belong to king maker caste" অর্থাৎ যে জাত রাজা সৃষ্টি করে আমি সেই জাতের লোক। সন্ন্যাসীর আদেশে রাজা সিংহাসনে বসেন, সন্ন্যাসী উপস্থিত থাকিলে রাজা সিংহাসন ত্যাগ করিয়া দাঁড়াইয়া থাকেন

এবং সন্ন্যাসীকে অবজ্ঞা করিলে রাজা সিংহাসনচ্যুত হন এই ভাবের কথা বলিলেন। স্বামিজীর কথা শুনিয়া ব্রাহ্মণেরা নির্ব্বাক হইয়া রহিলেন পুনরায় আর কোন প্রশ্ন করিতে সাহস করিলেন না।

স্বামিজীর প্রতি ব্রাহ্মণদিগের বিদ্বেষ।

স্বামিজী আমেরিকায় যাইবেন মাদ্রাজে এই খবর প্রচারিত হইলে ব্রাহ্মণদিগের ভিতর অনেকেই বিদ্বেষ ভাবাপন্ন হইলেন এবং নানা প্রকার আপত্তি তুলিতে লাগিলেন। একবার স্বামিজী কয়েকজন অন্তরঙ্গ লইয়া মাদ্রাজের বন্দরের উপর বসিয়া বৈকালবেলা বায়ু সেবন করিতেছিলেন সেই সময় কতকগুলি মাদ্রাজী ব্রাহ্মণ আসিয়া স্বামিজীকে অনেক কটূক্তি করিয়াছিল।

স্বামিজী আলাসিঙ্গা নামটি সংক্ষিপ্ত করিয়া কখন কখন আচিঙ্গা বলিতেন এবং আলাসিঙ্গার এক কনিষ্ঠ ভ্রাতা ছিল তাহাকে আহ্লাদ করিয়া আচিঙ্গার ভাই চিচিঙ্গা বলিয়া ডাকিতেন। সেই ব্যক্তি চিচিঙ্গা নামে সকলের নিকট পরিচিত ছিল। এই সময় আলাসিঙ্গা, কিড়ি, রঞ্জন রাও, আর, এ, কৃষ্ণচারিয়া প্রভৃতি অনেকেই স্বামিজীর অন্তরঙ্গের ভিতর হইয়াছিল। বেলগিরি আয়েঙ্গারও স্বামিজীকে বিশেষ শ্রদ্ধা ভক্তি করিতেন। মাদ্রাজের অনেক শিক্ষিত যুবক স্বামিজীর একান্ত ভক্ত হইয়া উঠিল। এই সময় হইতেই তাঁহার যেন একটা মানসিক ভাবের পরিবর্ত্তন হইল এবং সাহস ও জগত-বিজয়ী শক্তি যেন সহসা তাঁহার ভিতর উদ্ভূত হইল।

স্বামিজী মহীশূরে গমন করেন। মহীশূরের মহারাজা স্বামিজীকে বিশেষ সম্মান ও আদর করিয়াছিলেন। মহারাজার অভ্যাগত এইজন্য সমস্ত বিষয় স্বতন্ত্রভাবে বন্দোবস্ত করা হইল। স্বামিজী কোন্ বস্তু পছন্দ করিবেন বা লইবেন তাহার কিছু নিশ্চয়তা না থাকায় মহারাজা আপনার এক উচ্চপদস্থ কর্ম্মচারিকে সঙ্গে দিয়া এক বড় গাড়ীতে স্বামিজীকে বসাইয়া বাজারে পাঠাইয়া দিলেন। যে কোন দোকানেই হউক বা যে রকমের মূল্যবান দ্রব্যই হউক না কেন স্বামিজী পছন্দ করিয়া লইলেই সঙ্গের কর্ম্মচারিটি তৎক্ষণাৎ দাম বুঝাইয়া দিবেন এইরূপ রাজাজ্ঞা ছিল। কর্ম্মচারিটি বুঝিয়াছিল যে এইরূপ ক্রয়কার্য্যে তাহার বিশেষ কিছু অর্থলাভ হইবে, কারণ বোকা সন্ন্যাসী তো কোন জিনিষের দাম জানে না আর মহারাজও জিনিষের কত দাম তাহাও জিজ্ঞাসা করিবেন না। স্বামিজীকে সঙ্গে লইয়া গাড়ী করিয়া কর্ম্মচারিটী বাজারে জিনিষ কিনিতে বাহির হইল। গাড়ীখানি বড় বড় দোকানের সম্মুখে দাঁড়াইল এবং সঙ্গিটি স্বামিজীকে লইয়া দোকানের ভাল ভাল জিনিষ দেখাইতে লাগিল। স্বামিজী দ্রব্যগুলি দেখিয়া বেশ পরিতুষ্ট হইয়া ফেরৎ দিলেন এবং পুনরায় গাড়ীতে আসিয়া বসিলেন। এইরূপে অনেক দোকানের জিনিষ স্বামিজীর দেখা হইল। কিন্তু স্বামিজী কোন ...ই কিনিলেন না এবং সঙ্গিটিরও কিছু প্রাপ্য হইল না। অবশেষে একটী দোকানের সাম্নে আসিয়া সঙ্গিটি বিনীত-

স্বামিজীর মহীশূরে গমন।

ভাবে স্বামিজীকে বলিল, "স্বামিজী আপনার কোন জিনিষ লওয়া উচিত কারণ তা না হ'লে আমি মহারাজকে কি বলিব ?" তাহার কথা শুনিয়া স্বামিজী একটু মৃদু হাসিয়া বলিলেন, "ঠিক্ তো, চল এইবার গিয়া কিছু কিনিব" এই বলিয়া একটা বড় চুরুটের দোকানে ঢুকিলেন। দোকানে ঢুকিয়া দোকানদারকে চুরুট দেখাইতে বলিলেন এবং চার পয়সা দামের একটা চুরুট লইয়া ধরাইয়া টানিতে টানিতে হাসিতে লাগিলেন এবং সঙ্গিটিকে বলিলেন, "এ লোকটীর দাম দিয়া দাও।" তাহার পর তিনি গাড়ীতে আসিয়া বসিয়া আবাসস্থানের দিকে গাড়ী চালাইতে বলিলেন। তখন সঙ্গিটিকে স্বামিজী বলিলেন, "দ্যাখ তোমাদের মহীশূরের সমস্ত বাজারটা আমি দেখে নিয়েছি, আমার নূতন দেখ্‌বার আর কিছু আবশ্যক নাই।" লোকটীর কিছু প্রাপ্য হইল না সেইজন্য বিষণ্নমনে ফিরিয়া আসিল। স্বামিজী শুধু দেখিয়া লইলেন যে মহীশূরের শিল্প কার্য্য কেমন হয়। স্বামিজী একভাবে সমস্ত দোকানগুলি দেখিলেন আর সঙ্গিটী আর একভাবে দোকানগুলি দেখিল। এই উপাখ্যানটী কোন বিশিষ্ট ব্যক্তির নিকট শুনিয়াছিলাম।

স্বামিজী ও জনৈক রাজকর্ম্মচারি।

মহীশূর থেকে ফিরিয়া আসিয়া স্বামিজী আমেরিকা যাইবার জন্য উদ্যোগী হইলেন। শ্রীযুত মন্মথনাথ ভট্টাচার্য্য রাজা বা জমীদারদিগকে অর্থের জন্য তার করিতে লাগিলেন এবং স্বামিজীর অন্তরঙ্গ যুবকেরা প্রত্যেকেই একমাস

হইতে তিন মাসের বেতন দিতে সুরু করিলেন। রামনাদের (সেতুবন্ধ রামেশ্বর) মহারাজা অনেক অর্থ দিয়াছিলেন এবং খেতড়ির মহারাজের কথা পূর্ব্বে বলা হইয়াছে। এইরূপে অর্থের বন্দোবস্ত হইলে স্বামিজী, সান্ন্যাল মহাশয়, শরৎ মহারাজ ও যোগেন মহারাজকে শ্রীশ্রীমাতাঠাকুরাণীর আশীর্ব্বাদ লইবার জন্য পত্র লিখিলেন। শ্রীশ্রীমাতাঠাকুরাণী আশীর্ব্বাদ করিলে স্বামিজী আমেরিকায় যাইতে স্থির হইলেন এবং এ সকল কথা তখন আর কাহার নিকট প্রকাশ করা হয় নাই। শ্রীশ্রীমাতাঠাকুরাণী তখন বেলুড়ে নিলাম্বর মুখুজ্জ্যের বাগানে থাকিতেন। স্বামিজীর শ্রীশ্রী-মাতাঠাকুরাণীর আশীর্ব্বাদ লওয়া।

আলাসিঙ্গাকে সঙ্গে লইয়া স্বামিজী বোম্বায়ে আসিয়া জাহাজের বন্দোবস্ত করিতে লাগিলেন। এদিকে মুন্সী জগমোহন লালও বোম্বায়ে আসিয়া স্বামিজীর নিকট উপস্থিত হইলেন। বোম্বায়ে তখন কালীপদ ঘোষ, পাঠক মহাশয় ও হালদার মহাশয় উপস্থিত ছিলেন। বর্ত্তমান লেখক বোম্বায়ে অবস্থানকালে পাঠক মহাশয়ের নিকট নিম্নলিখিত গল্পটি শুনিয়াছিলেন। স্বামিজীর একদিন ইচ্ছা হইল যে তিনি স্বহস্তে পলোয়া রাঁধিয়া সকলকে খাওয়াইবেন। মাংস, চাল, খোয়া-ক্ষীর ইত্যাদি সকল প্রকার উপকরণ যোগার হইল। এদিকে আখনির জল তৈয়ারী হইতে লাগিল। স্বামিজী আখনির জল থেকে সামান্য কিছু মাংস তুলিয়া লইয়া খাইলেন। পলোয়াও তৈয়ারী হইল। স্বামিজী মাংস কয়েকখানি খাইয়া অপর একটী ঘরে চলিয়া স্বামিজীর বোম্বায়ে গমন।

যাইয়া স্থির হইয়া ধ্যান করিতে বসিলেন—রান্নার কথা কিছু স্মরণ রহিল না। আহারের সময় স্বামিজীকে আহার করিবার জন্য অনুনয় করিতে লাগিলেন। কিন্তু স্বামিজী বলিলেন, "আমার খাইতে কোন ইচ্ছা নাই তোমাদের একটা রেঁধে খাওয়ান উদ্দেশ্য ছিল সেইজন্য ১৪৲ টাকা খরচ ক'রে এক হাঁড়ি পলোয়া রেঁধেচি; খাওগে, যাও।" এই বলিয়া তিনি আবার স্থির হইয়া ধ্যান করিতে লাগিলেন।

হালদার মহাশয়। হালদার মহাশয়ের বাড়ী গিরিশ বাবুর বাড়ীর নিকট ছিল এবং স্বামিজীর সহিত পূর্ব্বে বেশ ঘনিষ্ঠতাও ছিল। ১৮৯৩ খৃষ্টাব্দে তিনি বোম্বায়ে কালীপদ ঘোষের বাসায় থাকিতেন। সেই সময় তাঁহার সাংসারিক অবস্থার স্বচ্ছলতা না থাকায় তিনি বোম্বায়ে আর্থিক উন্নতির জন্য গমন করেন। এক বৎসর পর কলিকাতায় ফিরিয়া আসিয়া গিরিশ বাবুর বাড়ীতে গিরিশ বাবু, অতুল বাবু ও বর্ত্তমান লেখকের সম্মুখে তিনি এই গল্পটি বলিয়াছিলেন। স্বামিজী আলাসিঙ্গাকে লইয়া বোম্বায়ে আসিলেন। সকলেই মহা আনন্দিত। স্বামিজী আমেরিকায় যাইবেন, কেউ বা তাঁহার পরিচ্ছদাদির জন্য ব্যস্ত সমস্ত হইয়া চেষ্টা করিতে লাগিলেন, কেউ বা সঙ্গে লইয়া যাইবার দ্রব্যাদির জন্য চেষ্টা করিতে লাগিলেন, কেউ বা জাহাজের বন্দোবস্ত করিতে উদ্যোগী হইলেন। সকলেই স্বামিজীর সহিত কথাবার্ত্তায় বড় পরিতুষ্ট হইলেন এবং সমস্ত জিনিষ

পত্তরের বন্দোবস্ত করিতে লাগিলেন। স্বামিজীর যাহাতে জাহাজে কোন অসুবিধা না হয় সেইজন্য সকলেই ব্যস্ত হইয়া বন্দোবস্ত করিতে লাগিলেন। চারিদিকে একটা আনন্দের সোরগোল পড়িয়া গেল। হঠাৎ একদিন স্বামিজীর কই মাছ খাইতে ইচ্ছা হইল। বাজারে কিন্তু কই মাছ পাওয়া যায় না। কালীপদ বাবু সন্ধান করিয়া রেলে করিয়া লোক পাঠাইয়া কোন স্থান হইতে গোটা কতক কই মাছ আনাইলেন। সকলেই মহা আহ্লাদিত ও আশ্চর্য্যান্বিত হইল, কারণ ঐ সব দেশে কই মাছ দুষ্প্রাপ্য। বর্ত্তমান লেখক হালদার মহাশয়কে জিজ্ঞাসা করিলেন, "কই মাছ কিরূপ করিয়া পাইলেন ?" তিনি প্রত্যুত্তরে বলিলেন, "সে একটা যোগাযোগে কিরূপ হইয়াছিল।" তাহার পর হালদার মহাশয় নিজের অবস্থা অকপটভাবে বলিতে লাগিলেন, "তাঁহার অবস্থা সে সময় বড়ই কৃশ ছিল, একদিন স্বামিজীকে একাকী পাইয়া তাঁহার সমস্ত অবস্থা জানাইলেন। স্বামিজী বড়ই ব্যথিত হইয়া তাঁহাকে খুব আশীর্ব্বাদ করিলেন। স্বামিজী হস্তস্থিত সরু বেত (যাহা তিনি ছড়ির ন্যায় ব্যবহার করিতেন) সেইটি হালদার মহাশয়ের হাতে দিয়া বলিলেন, "এইটি তুমি রাখিয়া দিও, ইহাতেই তোমার লক্ষ্মী হইবে।" হালদার মহাশয় গিরিশ বাবুর ঘরে বসিয়া তাঁহার হস্তস্থিত সেই বেতটিকে দুই তিনবার প্রণাম করিলেন এবং বলিলেন যে, সেই সময় হইতে তাঁহার অবস্থা পরিবর্ত্তন হইল এবং

বোম্বায়ে স্বামিজীর কইমাছ খাইবার ইচ্ছা।

বেশ অর্থাগম হইতে লাগিল। স্বামিজীর প্রদত্ত এই ছড়িটিই তাঁহার লক্ষ্মী।

স্বামিজীর জাপানে যাইবার জন্য P. & O. Co.র S. S. Peninsula ষ্টীমারে first classএর টিকিট লওয়া হইল। মুন্সী জগমোহন, আলাসিঙ্গা এবং আরও কয়েকজন ব্যক্তি জাহাজে তুলিয়া দিতে সঙ্গে যাইলেন।

**জাহাজে স্বামিজী ও মুনসী জগমোহন লাল।**

স্বামিজীর আর গৈরিক বসন, লগ্ন পদ নাই; জুতা বা বুট পরিয়াছেন, ইজের পরিয়াছেন এবং একটি লম্বা কোটও পরিধান করিয়াছেন। স্বতন্ত্র ব্যক্তি, স্বতন্ত্র ভাব। স্বামিজী উন্মনা ও দ্বিমনা হইয়া জাহাজের ডেকেতে পাইচারি করিতেছেন এবং একবার ভারতবর্ষ ও একবার আমেরিকা তাঁহার চক্ষুর সম্মুখে আসিতেছে। কখন বা তিনি ধীরে ধীরে পাইচারি করিতেছেন, কখন বা স্থির হইয়া দাঁড়াইতেছেন, মাঝে মাঝে একটা চুরুট লইয়া টানিতেছেন কিন্তু কাহার সহিত কথা কহিতেছেন না। মুন্সী জগমোহন লাল স্বামিজীকে পূর্ব্বে সন্ন্যাসীর বেশে দেখিয়াছিলেন এখন কিন্তু অন্য বেশে দেখিলেন। মুন্সী জগমোহন লালের ধারণা ছিল যে তিনি নিজে রাজ তরফ হইতে অনেক ইংরাজের সহিত মিশিয়াছেন সেইজন্য ইজের, জামা, বুট পরা প্রভৃতি প্রথা তাহার বেশ ভাল রকম জানা আছে। সেইজন্য স্বামিজীকে সতর্ক করিয়া ইজের পরিবার প্রথা শিখাইয়া দিতে লাগিলেন। স্বামিজীর ইজেরের পায়ের শেষটা জুতার গোড়ালিতে ঠেকিয়াছিল। মুন্সী জগমোহন

লালের ধারণা ছিল যে ইজেরের শেষটা জুতা থেকে দু'তিন আঙ্গুল উঁচুতে থাকিবে কারণ তা না হ'লে ভিতরকার মোজা দেখিতে পাওয়া যায় না সেইজন্য স্বামিজীকে অনবরত সতর্ক করিয়া দিতে লাগিলেন, "স্বামিজী, ইজেরটা ঐ গোড়ালিতে ঠেকিল, একটু উঁচু করে পরুন ?" স্বামিজী কিন্তু আপন মনে পায়চারি করিতে লাগিলেন, কথাটা তত কানে যায় নাই। মুন্সী জগমোহন লাল বারংবার বলিবার পর কথাটা স্বামিজীর কানে যাইল এবং একটু যেন তাঁহার হুঁস্ হইল। তখন স্বামিজী মুন্সী জগমোহন লালের কথা শুনিয়া নিজের পায়ের দিকে নিরীক্ষণ করিয়া তীক্ষ্ণ দৃষ্টিতে মুন্সী জগমোহন লালের দিকে চাহিয়া বলিলেন, "আমি বাল্যাবস্থাতেই এইরূপ পোষাকে অভ্যস্ত এ বিষয় আমাকে স্মরণ করিয়ে দেবার তোমার কোন আবশ্যক নেই।" কথাটি এমন তীক্ষ্ণস্বরে বলিয়া ছিলেন যে মুন্সী জগমোহন লাল একটু অপ্রস্তুত ও ভীত হইয়া পশ্চাৎ দিকে হাটিয়া আসিয়া স্থির হইয়া দাঁড়াইয়া রহিল আর একটিও কথা কহিল না। অবশেষে নির্দ্দিষ্ট সময়ে জাহাজ বন্দর ছাড়িয়া চলিয়া যাইল। এই গল্পটী আলাসিঙ্গা বলিয়াছিল।

স্বামিজীর ভারত বর্ষ পরিত্যাগ।

দ্বিতীয় ভাগ সমাপ্ত।